নর্ম্মদা-রেবা-সিন্ধু-কাবেরী, ব্রহ্মপুত্র-গঙ্গাতীর—
দেশ-দেশান্ত-মিলিত আজিকে মন্দিরে তব অযুত বীর ;
এসেছে কি তা'রা তোমার হাতের শান্তিজলের লভিতে ছিটা ?
স্বস্তির ঝুটা মন্ত্র শুনিতে এসেছে ছাড়িয়া বাস্তুভিটা !
বক্ষে তাদের ঝঞ্ঝা বহিছে, চক্ষে অনল বজ্র-আঁকা,
মিথ্যা মন্ত্র শুনায়ো না আর শূন্যগর্ভ বচন ফাঁকা ;
উদ্দাম কত ক্ষুব্ধ বাসনা, উদ্যত শত লুব্ধ আশা,
সিদ্ধির শুধু ইঙ্গিত তরে ঐ মুখে তা'রা খুঁজিছে ভাষা ;
থাকে যদি তব অভয়মন্ত্র, থাকে যদি তব অগ্নিবাণী,
লক্ষ পরান বিদ্ধ করিয়া প্রাণ হ'তে প্রাণে দাও তা' হানি' ।

দেবী দশভুজা লইবেন পূজা, আচার্য্য, আজি ক'রো না ভুল,
ভুলাতে চেও না দেবতারে শুধু স'পি' গোটা-কত গাছের ফুল ;
তুষ্টি হবে কি জগন্মাতার ডাল-ছেঁড়া দু'টো বিল্বদলে,
নিঃস্ব দীনের কৃত্রিম সেবা—অশ্রু-লবণ গঙ্গাজলে ।
জানেন জননী মর্ত্ত্য জীবের জঠর ভরে না যজ্ঞধূমে,
আত্মার লাগি' অন্ন যে চাহি, সে অন্ন নাহি ছড়ায়ে ভূমে ;
চাই আলা বায়ু, চাই পরমায়ু, চাই যে স্বাধীন সবল চিত,
সে প্রাণের পূজা ল'ন না জননী, যে প্রাণ সতত শঙ্কাভীত ।
দুর্ব্বল দেহে দুর্ব্বল প্রাণ—আনন্দহীন ভীরুর দলে—
মৃন্ময়ী মাতা চিন্ময়ী হয়—কোন্ কল্পনা-শক্তিবলে ?
বিরাট বিশ্বমাতারে বরিয়া কেমনে সে মূঢ় বাঁধিবে কাছে,
বক্ষের নীচে শূন্য জঠর হাঁ করিয়া যা'র পড়িয়া আছে ।

• •

চিরসুধাময় এই সে শরৎ—এই তো দিগ্বিজয়ের দিন,
মহেশ্বরের মহাকাশতলে মহাশ্বেতারা বাজায় বীণ ;
শুভ্র সূর্য্যকিরণের তারে সুরের চামর পড়িছে ঝরি',
বরষা-অন্তে মেঘান্ধকার আশার আলোকে উঠিছে ভরি' ;

হাঁসের পাখায় ঐ শোনা যায় সুরের লহরী গগন ছেয়ে ;
চল্-চল্-চল্ চল-চঞ্চল তটিনী চলেছে ধরণী বেয়ে ;
দিগ্বিজয়ের এই ত সময় —কর্ম্মযোগের লগ্ন এই,
বিজয়ার পায়ে বিজয়-বিদায়ে আজ আর কোনো বিঘ্ন নেই ;
পুরোহিত, মিছা শান্তিমন্ত্রে কূলে আর কা'রে রাখিবে ধরে' ?
পশ্চিমে হাওয়া লেগেছে তরীতে, ফুলে' ওঠে পাল পলকে ভরে' ।

বিজয়-চণ্ডী-নামের প্রসাদে দিগ্‌দিগন্তে যাক্ সে ছুটে',
দেশ-দেশান্ত খুঁজিয়া আনুক নব নব ধন ধরণী লুটে' ;
লঙ্ঘি' ভূধর, মন্থি' সাগর, পার হয়ে মরু, খুঁড়িয়া খনি,
দুঃখ সহিয়া আনুক বহিয়া মায়ের পায়ের যোগ্য মণি ;
আর্য্যের পূজা করিবে সে আজি আর্য্যেরই মত' বজ্রবলে,
অশ্বমেধের বিজয়ী অশ্ব ছুটুক আজিকে বিশ্বতলে ।
ছুটুক সে আজি বিজয়মত্ত, টুটুক মিথ্যা মোহের জাল,
লুটুক আকাশে শিব-তাণ্ডবে কটিতটে-বেড়া বাঘের ছাল ;
উঠুক ফুলিয়া প্রলয়োচ্ছল মহানীল জটা জগৎ ঘিরে',
পড়ুক টুটিয়া কঙ্কালমালা নীলকণ্ঠের কণ্ঠী ছিঁড়ে' ;
শৈলে শৈলে উঠুক গর্জ্জি' বন্ধনহারা ভুজগদল,
রুদ্র-ত্রিশূল-ঝন্‌ঝনানিতে মন্থি' উঠুক সাগরতল ;
ডিণ্ডিমিডিমি ডমরুর ডাকে ব্রহ্মাণ্ডেতে পড়ুক সাড়া,
চরণের চাপে ক্ষুব্ধ বাসুকি উঠুক—সে দিয়া অঙ্গনাড়া ।
নব যুগান্তে নবীন শান্তি আসিবে নিখিল্ ভুবন যুড়ে',
পুরোহিত, তব শান্তিমন্ত্র সেই দিন গেয়ো নূতন সুরে ;
তা'র আগে সেই মামুলি মন্ত্র, ঋত্বিক, তব মিথ্যা কথা—
সে যে অপমান মরণ-সমান, ব্যথার উপরে দ্বিগুণ ব্যথা ॥

# পাশার বাজি

বন্দী মারাঠা মুক্তি লভিল ?—মোগলে জিনিল ছলে !
—আরংজেবের চিত্ত ভরিল হিংসার হলাহলে ;
গর্জ্জি' উঠিল দানবের দূত,
চক্ষে ঝলিল রোষ-বিদ্যুৎ,
—মোয়াজেমে আজই ভেজি' দাও খৎ—ছলে না পারুক, বলে
বাঁধিয়া আনুক অধম কাফেরে তক্ত-তাউস-তলে !

বাদশা-আদেশ বুকে বাঁধি' দূত উঠিল অশ্বযানে—
ছিলা-ছেঁড়া তীর ছুটে' চলে যেন—না চাহি' কাহারও পানে।
ওমরাহ যত আগ্রা নগরে
নীরবে ফিরিল যে যাহার ঘরে ;
সেদিনের মত' দরবার হ'ল চুরমার সেইখানে,—
বুকে বাঁধি' খৎ ছুটে' চলে দূত, বিরাম নাহিক জানে।

... ... ...

দ্বারে বিজাপুর ঈর্ষা-আতুর, বাহিরে প্রলয়-ঝড়
মোগলের মেঘে উঠিয়াছে জেগে ঘনাইয়া অম্বর !
ক্ষুব্ধ শিবাজী রায়গড়শিরে
ভাবিতেছে বসি' সন্ধ্যাতিমিরে,
শতবার করি' ডাকি' ভবানীরে মাগিছে বিজয়-বর ;
কয়দিন হ'ল মোগলের হাতে গিয়াছে সিংহগড় !

প্রতাপগড়ের ছাদে বসি' হোথা বিষণ্ন জীজাবাই—
হাতীর দাঁতের চিরুণীতে চুল বাঁধিতেছে সন্ধ্যায়।
সম্মুখে দূরে—পশ্চিম কোণে
দৃষ্টিটি তা'র ধায় আনমনে,
সিংহগড়ের উর্দ্ধে যেখানে সূর্য্য অস্ত যায়—
আরক্ত-আভা ডিম্বের মত' গম্বুজ-কিনারায়।

• সহসা কি ভাবি' উঠিল জননী—বেণী-বাঁধা রহে বাকি,
সিপাহীরে হাঁকি' করিলা আদেশ—'শিবাজীরে আনো ডাকি' ;—
রায়গড় মাঝে যেখানে সে থাক্,
যা-কিছু করুক—খাক্ বা ঘুমাক্—
জরুরী তলব—এখনি সে আসে শত কাজ ফেলি' রাখি' ।'
মুখপানে চাহি' ভাবিল সিপাহী—মা আজ ক্ষেপিল নাকি !

জননী-আদেশে নিমেষে পুত্র দুয়ারে দাঁড়া'ল আসি'—
'কৃষ্ণা'য় চড়ি' বীরবেশ পরি' ললাটে ভ্রূকুটিরাশি ।
বন্দিয়া মা'র চরণ দু'খানি
কহিলা পুত্র যুড়ি' দুই পাণি—
'যে আদেশ হয়—কর মা জননী—মনে বড় ভয় বাসি' ;
আশিস্-হস্ত বুলায়ে ললাটে মা কহিলা মৃদু হাসি'—

'বড় সাধ মনে—পুত্রের সাথে খেলিব আজিকে পাশা'—
—'মা'র সাথে বাদ !'—কহিলা শিবাজী—'খেলাও সর্ব্বনাশা !'
অনিচ্ছা তা'র মনে মনে মানি'
কহিলা জননী বিদ্রূপ-বাণী—
'মা'র সাথে বাদ ঘটিবে খেলায় ! এ দেখি যুক্তি খাসা !—
মনে-মনে শুধু ভাবিলা—'ভবানি, পূরাও মনের আশা !'

চকিতে জননী বিছাইলা ছক পাষাণশিলার 'পর—
সুরু হ'ল খেলা—ডাকিল পাষ্টি কড় কুড়—গড় গড় !
ফেলে জীজাবাই যত বড় দান,
মৌন শিবাজী তত ম্রিয়মাণ—
পাকা ঘুঁটি হারি' শঙ্কিত প্রাণ—থর থর কাঁপে কর—
যত যায় খেলা, তত বাড়ে রোখ—ক্রমশ ভয়ঙ্কর !

জিনিয়া তনয়ে পড়ে শেষ পাশা— কড়-কড়—গড়-গড়—
হাঁকে জীজাবাই বিজয়মত্ত—'কি পণ ধরিবি, ধর্!'
ধীরে কহে শিব—'তোমার তনয়,
যতই বল' মা, রাজা আর নয়—
যা' আছে তা' লও'—দ্বাদশ গড়ের নাম করি' পর-পর ;
হাঁকি' কয় রাণী—'চাহিনাক কিছু—শুধু সে সিংহগড়!'

'আর কি তা' হয়!' কহিলা শিবাজী—করে হানি' নিজ শির,
—সিংহগড় যে অভেদ্য আজি,—নিজে উদীভান বীর
বসায়েছে থানা তাহার উপরে,
অটল পাহারা দিবসে দু'পরে,
অসংখ্য সেনা ফিরে তা'র 'পরে করে ধরি' ধনুতীর।'
—'শাপে জ্বালাইব রাজ্য তোমার'—উত্তর জননীর!

'তবে তাই হোক, যা' করিতে পারি, কৃপায় ভবানী-মার'—
'সেই তো তাঁহার মনের ইচ্ছা'—করে মাতা ঝঙ্কার!
'অক্ষম বাহু আলস্যে পুষি'
দৈবে যে করে নিজ দোষে দূষী—
সে শুধু কেবল কাপুরুষ নয়—সে ঘোর কুলাঙ্গার,
পাপে জ্বলে' যাবে ধর্ম্ম তাহার, রাজ্য তো কোন্ ছার!'

কম্পিত হিয়া অভিসম্পাতে, ভবানীরে স্মরি' ডরে,
নানা অনুনয়ে জননীরে শিব লয়ে গেলা রায়গড়ে ;
বহু বিতর্ক চিন্তার পর
পত্র লিখিয়া পাঠাইলা চর,—
উমরাটি হ'তে আনিতে ত্বরিতে তানাজী মালেশ্বরে—
বাল্যবন্ধু, রাষ্ট্রতিলক, গৌরব-ভাস্করে।

... ... ...

উমরাটীপুরে সুবেদার-গৃহে সেদিন বাজিছে বাঁশী,—
তানাজীপুত্র রায়বার বিয়ে ; প্রমত্ত পুরবাসী ;
নানা আয়োজন, ভারি ধুমধাম ;
নৃত্য ও গীত চলে অবিরাম ;—
দাঁড়াইল বর—বাজিল শঙ্খ, জ্বলিল আলোকরাশি,
—এ-হেন সময় শিবাজীর দূত সভায় দাঁড়া'ল আসি' ।

পাঠ করি' লিপি বজ্রকণ্ঠে হাঁকিলা মালেশ্বর,—
'নামাও বংশী, থামাও নৃত্য, সাজ খুলে' ফেল' বর ।
কঠিন বিবাহ ঘনায়েছে আজ—
তা'রই লাগি' সবে পর' নব সাজ,
সেই মিলনের শুভলগ্নের সময় অগ্রসর—
রে বরযাত্রী ! আগত রাত্রি—হও সবে সত্বর !'

লিপির বারতা শুনিলা সকলে সাগ্রহে পাতি' কান,
—হাজার কণ্ঠে ধ্বনিল অমনি শিবাজীর আহ্বান !
অন্তঃপুরে পুরনারী যত—
শুনিলা সে বাণী স্বপ্নের মত',
বিস্ময়-হত হিয়া শত শত তবু নহে ম্রিয়মাণ,
নব-উৎসাহে উঠিল জ্বলিয়া পদাহত সম্মান ।

বারো সহস্র মাওয়ালী সৈন্য সাজিলা বারতা পেয়ে,
তাই লয়ে সাথে প্রচণ্ড তেজে চলিলা তানাজী ধেয়ে ;
রায়গড়ে আসি' রাজারে শুধায়—
'কি আদেশ প্রভু, ঘটিল কি দায় ?'
উত্তরে শুধু কহিলা শিবাজী—জননীর পানে চেয়ে,
'বন্ধু, তোমায় আমি ডাকি নাই—ভবানী-মায়ের মেয়ে !'

জননী অমনি তানাজীর মুখে ঘুরায়ে প্রদীপখানি,
অঙ্গুলি ভাঙি' ললাট পরশি' বালাই লইয়া টানি'—
কহিলা মধুর-গম্ভীর রবে
"সিংগড় মোরে জিনে' দিতে হবে,
বৎস আমার! আজ হ'তে তোরে দ্বিতীয় পুত্র মানি"—
তানাজীর মুখে অপূর্ব্ব সুখে বন্ধ হইল বাণী!

হাঁকি' পুনরায় কহে জীজাবাই—"ছি! ছি! তোরা কাপুরুষ!
বীরের কর্ম্ম আপন ধর্ম্মে করে সে নিষ্কলুষ।
বেদ ব্রাহ্মণ নিষ্ঠা আচার
ধর্ম্ম যজ্ঞ বিবেক-বিচার—
চরণে দলিত হেরি' বারবার, তথাপি হয় না হুঁশ্—
ধিক্কারে ভরা লাঞ্ছনা তোরা মর্ম্মে লুকায়ে থুস্!

দেখিস্ না চেয়ে চোখের উপরে কিবা হয় দিবারাত,
পাপ—সে হাসিয়া পুণ্যের শিরে করিতেছে পদাঘাত;
দরিদ্র দীন মূক অসহায়
ধনীর দুয়ায়ে আপনা বিকায়,
দম্ভী দর্পী হেলায় ঘৃণায় হেসে করে দৃক্‌পাত!
শুধু গড় নয়, যা-কিছু তোদের গেল যে পরের হাত!

তবু বেঁচে থাকা—তবু প্রাণ রাখা—পদে পদে সহি' গ্লানি,
মারাঠার বুকে হেরি' হাসিমুখে মোগলের রাজধানী!
সাজি' তারই দাস, তাহারই নফর,
বিলাইয়া দিলি আপনার ঘর
মসী-অঙ্কিত ললাটের 'পর তিলকপঙ্ক টানি'—
মহারাষ্ট্রের হেন কলঙ্ক সহিবে কি মা-ভবানী?

তাই থাক্ তোরা, লজ্জা লুকায়ে অন্ধ বিবরমাঝে,
থাক্ বারো মাস মোগলের দাস ঘৃণ্য অধম কাজে ;
আমি যাই—মোর ফুরায়েছে কাল,
মিছে বেঁচে থাকা হয়ে জঞ্জাল,
আপনার মান পরেরে বিকায়ে লাঞ্ছনাভরা লাজে ;
—সিংহগড়ের দুর্গে আজিকে মোগল-ডঙ্কা বাজে।"

রুদ্ধকণ্ঠে কহিল তানাজী, "তাই হবে—তাই হবে,
ফিরায়ে আনিব সিংহগড়ের নির্জিত গৌরবে ;
শপথ করিনু অসি ছুঁয়ে আজ,
ঘুচাব রাষ্ট্র-কলঙ্ক-লাজ,
অথবা পরান সঁপি' দিব আজ মরণ-মহোৎসবে—
ক্ষয়-ক্ষতি-লাজ ডুবাইব আজ বিজয়ের তাণ্ডবে।"

পরশিয়া পুন মায়ের চরণ চলি' গেলা বীর ধীরে,
বারো সহস্র মাওয়ালী সৈন্য চলিলা সঙ্গে ঘিরে'।
সিংহগড়ের দুর্গচূড়ায়
সূর্য্য তখন স্বর্ণ কুড়ায়,—
সন্ধ্যা তাহার রক্ত ছড়ায় 'ডঙ্গী'-শৈলশিরে ;
দূরে সেনা রাখি' চলিলা তানাজী পাহাড়ের কোল ভিড়ে'।

তারপর যাহা—ইতিহাস তাহা শোনে নাই কোনো সালে ;
সত্য যাহার স্বপ্নের মত'—দীপ্ত ইন্দ্রজালে।
থার্ম্মাপলির পুণ্য-কাহিনী,
হল্‌দীঘাটের ধন্য বাহিনী—
অপূর্ব্ব কথা—তুলনা পাইনি তবু এর কোনো কালে,
ভাগ্য যে লিপি লিখিলা সেদিন মহারাষ্ট্রের ভালে।

সপ্তাহপরে এল রায়গড়ে সিংহগড়ের চর ;—
শুনিলা সকলে সভয়ে গর্ব্বে জয় সে ভয়ঙ্কর ।
জীজাবায়ে শুধু কহিলা শিবাজী—
"জননি, তোমার বাজি লও আজি,
সিংহগড়ের সিংহ গিয়াছে—পড়ে' আছে শুধু গড়—
তাই লও মাতা, হারায়ে পুত্র—তানাজী মালেশ্বর ॥"

## হর-পার্ব্বতী

পার্ব্বতী বলে, ঘর করি এসো,
শিব বলে, চলো ঘর ছাড়ি ;—
এম্‌নি করিয়া চিরদিন দোঁহে
সংসারপারে সংসারী ।
ধরার অধরা গিরি-কৈলাস,
মুক্ত আকাশ, মুক্ত বাতাস,
বন্ধ-মুক্তি যুগলমূর্ত্তি
ইহপরকালকাণ্ডারী ।

অন্নপূর্ণা পারে না মিটা'তে
ক্ষুধা তার, যে-বা অন্নহীন,—
কুবের যাহার ভাণ্ডারী—সেই
চিরভিক্ষুক জন্মদীন ।
দিগম্বরের অম্বর 'পরে,
স্বর্ণ-গোধূলি ঝলমল করে,
দক্ষিণে হাসে সিদ্ধিবিধাতা,
বামেতে লক্ষ্মী বক্ষোলীন ।

নাচে মহাকাল—শিরে জটাজাল,
ঘনায় নিশীথ-অন্ধকার ;
লুকায়ে গোপনে গৌরীর দেহে
চন্দ্র দুলায় চন্দ্রহার।
মুক্তি যতই চাহিছে বাহিরে,
বন্ধন যেন তত ধরে ঘিরে',
সীমায়-অসীমে মিলায়ে বিশ্ব
গাহে মহাগীতি বন্দনার ॥

## কর্ণ

—পাণ্ডুপুত্র সহোদর মোর ?—কুন্তী আমার মাতা—
কর্ণের ভালে এ কি পরিহাস লিখিয়াছ, হে বিধাতা !
পৌরুষে শুধু সেবি' নিশিদিন
যে কর্ণ চিরসঙ্কোচহীন,
ভীষ্মসেবিত দুর্য্যোধনের শত্রুভয়ত্রাতা—
সেই শত্রু—সে সহোদর তা'র ?—শত্রু-জননী মাতা !

নহে, কভু নহে—মানে না কর্ণ গুপ্ত সে অধিকার,—
কর্ণ পুরুষ, পৌরুষে শুধু স্বীয় ইতিহাস তা'র ;
কোথা তা'র পিতা ? মাতা তা'র নাহি ;
একা সে চলেছে সম্মুখে চাহি'—
খড়্গ-খোদিত দুর্গম পথে বীর্য্যের অভিসার ;
ধিক্‌কৃত কোনো দৈব অতীত কর্ণ মানে না তা'র।

ইন্দ্রের তেজ, শিবের শক্তি, কৃষ্ণের মন্ত্রণা,—
ধনঞ্জয়ের ধার-করা ধনে গনে সে আবর্জ্জনা।
অর্জ্জনই তা'র একক বিত্ত,
কৈতবহীন স্বাধীন চিত্ত,
নিজ ভুজবলে করে সে নিত্য শক্তির আরাধনা;
ধনঞ্জয়ের ধার-করা ধনে গনে সে আবর্জ্জনা।

বসুন্ধরার বীর্য্য-শুল্কে শুধু তা'র প্রত্যয়;
বাহু ছাড়া তাই কোনো বিক্রমে নাহি তা'র পরিচয়;
কৌশলে?—তা'র চির-ধিক্কার,
কারো কাছে কিছু নাহি ভিক্ষার—
কুণ্ডলসম সহজাত তা'র শক্তির সঞ্চয়,
অক্ষয় তা'র কবচের মতো অক্ষত প্রত্যয়।

—পূর্ব্ব-তোরণে দামামা বাজিল—আসে বা দুর্য্যোধন।
কল্য সমরে সেনাপতি মোরে করিবে, করেছে মন;
নাহি সে ভীষ্ম—নাহি আচার্য্য,—
মোরই রক্ষিত এবে সে রাজ্য!
—সানন্দে তাই করিব গ্রাহ্য বন্ধুর আবেদন;
পূর্ব্ব-তোরণে ডঙ্কা পড়িল, আসিছে দুর্য্যোধন।

—বীর অর্জ্জুন—বীর বটে মানি,—বুঝি মোরই সহোদর!
জীবনের ভার সঁপি' গেল তা'র মাতা যে আমারি 'পর;
—সেই সে কুন্তী—আমারও জননী!
জ্যেষ্ঠ পুত্রে শ্রেষ্ঠ সে গনি'
পার্থের প্রাণ ভিক্ষা মাগিল জোর করি' দু'টি কর,—
হোক বীর তবু গাণ্ডীবী মোরই কনিষ্ঠ সহোদর।

মনে-মনে মাতা অর্জ্জুনে জানি' দুর্ব্বল মোর কাছে,
দূর করি' তা'র রাণীর গর্ব্ব তবে তো সে আসিয়াছে!
যা' চেয়ে নারীর নাহি কলঙ্ক,
যা'র বেশী তা'র নাহি আতঙ্ক—
মাতা হয়ে, হায়! প্রকাশিয়া তাই, কৃপা মোর যাচিয়াছে,—
দুর্ব্বলতার সব কথা কহি' সূতপুত্রের কাছে!

—হায় রে বিধাতা, কি দারুণ লিপি লিখিলি কর্ণ-ভালে!
সুর-নরে কেবা কোথা পড়িয়াছে হেন সঙ্কট-জালে?
এক দিকে কাঁদে মায়ের মিনতি,
আর দিকে বাঁধে বন্ধু-বিনতি—
যে বন্ধু মোর অনন্যগতি আশ্রয় ইহকালে;
ভাগ্য-বিধাতা, এ কি সঙ্কট লিখিলি কর্ণ-ভালে!

প্রভাতিল নিশি কুরুক্ষেত্রে, পূর্ব্ব-তোরণপারে,
যুদ্ধের কাড়া ফিরে' দিল সাড়া মিশি' নব হাহাকারে!
সারা রজনীর অনিদ্রাশেষে
ভীষণ ভ্রূকুটি ভরি' ভাল-দেশে
নমিলা কর্ণ সূর্য্যোদ্দেশে চাহি' পূর্ব্বাশাপারে;
প্রভাতিল নিশি কুরুক্ষেত্রে, পূর্ব্ব-শিবিরদ্বারে।

—হে জবাকুসুমসঙ্কাশদ্যুতি, হে সবিতা! লহ নতি,
এ চিত্তভার নাশো আজিকার হানি' ও বরজ্যোতি!
পার্থ-কীর্ত্তি করিব বিজয়—
তব কাছে আজি প্রার্থনা নয়,
কর্ণের বাহু রক্ষিতে জানে আপনার সদ্গতি;
এ আঁধারে শুধু পন্থা দেখাও, চরণে জানাই নতি।

কুন্তী জননী, পার্থ সোদর—করিনু অস্বীকার ;
মোরই 'পরে আজি অনন্যোপায় দুর্য্যোধনের ভার।
রাজ্য ও মান যে-বা দিল দীনে,
তা'রে ছাড়ি' যাব হেন দুর্দ্দিনে ?
কৃতজ্ঞতার প্রতিদান ভুলি' দাতা হবে দুরাচার!—
দুর্য্যোধনের আশ্রয় সে কি করিবে অস্বীকার ?

... ... ...

না, না—তা' হবে না, পাণ্ডবে মোরে বধিতেই আজি হবে ;
ভুবনে সে মোর প্রতিদ্বন্দ্বী—ত্রিলোকে জানে তা' সবে!
দুর্ম্মদ তা'র জয়ের গর্ব্ব
আজিকারই রণে করিব খর্ব্ব,
পার্থ-কীর্ত্তি লুপ্ত করিয়া ফিরিব সগৌরবে ;—
অর্জ্জুন-বধে দুর্জ্জয় খ্যাতি অর্জ্জিত আজই হবে।

—আজ মনে পড়ে—রাজ-সভাতলে কৃষ্ণা-স্বয়ম্বর ;—
পার্থের সেই অপমানে আজও জর্জ্জর অন্তর!
কৌশলে জিনি' মৎস্য-চক্র,
মোর পানে চাহি' হাসিয়া বক্র,
ভুবনধন্য পাঞ্চালীধনে বরিল সে বর্ব্বর,—
আজ মনে পড়ে সেই বঞ্চনা—কৃষ্ণা-স্বয়ম্বর!

—সেই বঞ্চক—গাণ্ডীববলে, ভাগ্যের ফলে তা'র,
কৃষ্ণ-সারথি—দেখায় কর্ণে বীর্য্য-অহঙ্কার!
না থাক্ ভাগ্য, বীর্য্যেরই বলে
পাড়িব পার্থে এই পদতলে,—
প্রতিজ্ঞা মোর এ ভূমণ্ডলে রোধিবে সাধ্য কা'র ?
পার্থ-ভাগ্য ব্যর্থ করিয়া প্রতিশোধ ল'ব তা'র।

—তবু, তবু মন বড় উচাটন মায়ের নয়ন-জলে,—
মাতা হয়ে সুতে ভিক্ষা মাগিল পড়িয়া চরণতলে।
যে কর্ণ কাছে কারো কোনো দিন
কোনো প্রার্থনা নহে ফলহীন,—
পুত্র হয়ে সে জননীর ঋণ শুধিবে কি বাহুবলে।
বীর্য্য তাহার কিসে পাবে পার মায়ের চোখের জলে?

... ... ...

অস্ত্র-আগারে প্রবেশিলা বীর করিতে যুদ্ধ-সাজ;
যুদ্ধশেষের শেষ সেনাপতি আজি সে অঙ্গরাজ।
সহজাত দু'টি হেম-কুণ্ডলে
সহজ কবচে রবি-কর ঝলে,
বাছি' বাছি' লয় সহস্র শর ভরি' শরাসনে আজ;
হস্তে বিজয়, ললাটে দীপ্তি—সূর্য্যেরই মতো সাজ।

—ওকি! কা'র ছায়া উঠিল ফুটিয়া সমুখে মুকুর 'পরে?
কর্ণ-জননী কুন্তী যে দেখি—নয়নে অশ্রু ঝরে!
পশ্চাতে ফিরি' হেরিলা চকিতে,—
কেহ তো কোথাও নাহি চারিভিতে।
—এ কি মোহময় মহা বিস্ময়! শিহরিলা ক্ষণতরে;
মুকুরের মাঝে মিলাইল ছায়া আপন মুখের 'পরে!

—নয়, কভু নয়,—এহেন সময় নাহি চিন্তার ঠাঁই;
বীর্য্যবৃত্তি কর্ণের মনে করুণার ক্লেদ নাই।
সতেজ স্বাধীন চির-নির্ভয়,
কিণাঙ্কী কর জপে শুধু জয়,
বিশ্বভুবনে পার্থ-গরিমা নির্জ্জিত আজই চাই—
বীর্য্যবৃত্তি কর্ণ-চিত্তে করুণার নাহি ঠাঁই!......

দুর্মদ বেগে বাহিরিলা বীর পশিতে দীপ্ত রথে,
—কে রে ভিক্ষুক, আসিয়া দাঁড়ালি আগলি' মধ্য-পথে ?
—"হে বিশ্বজিৎ, হে দাতা কর্ণ,
কৃপার্থী কর চাহে সুবর্ণ-
-কুণ্ডল আর কবচ তোমার,—দেহ দান গৃহাগতে।"
—অজানা ভিখারী, সহসা আসিয়া দাঁড়া'ল মধ্য-পথে।

থমকি' থামিল কর্ণ—শুনি' সে অদ্ভুত প্রার্থনা ;
—হায় রে দৈব !—এই শেষ দিনে—এ কি রে বিড়ম্বনা।
প্রতিজ্ঞা ছিল ভিক্ষা-পূরণ—
সে মহা-সত্য জানে ত্রিভুবন,
সেই অপরাধে ভাগ্য কখন করিয়াছে মন্ত্রণা—
পার্থবিজয় ব্যর্থ করিবে—হায় রে বিড়ম্বনা।

ভিক্ষুকবেশী ব্রাহ্মণ পুন কহে মিনতির স্বরে,
"কর্ণ কি তবে সত্যে হানিবে আপন ধনুঃশরে ?
প্রার্থনা মোর ফিরিয়া জানাই,
পূর্ণ না করো, বলো—ফিরে যাই,
দাতা কর্ণের মিথ্যা বড়াই বুঝি' ল'য়ে অন্তরে"
ব্রাহ্মণবেশী ভিক্ষুক পুন কহিল তীক্ষ্ণ স্বরে।

কবচের সাথে কুণ্ডল বীর ছিঁড়িতে কঠিন হাতে—
আকর্ণ ভরি' অদ্ভুত হাসি দেখা দিল অজ্ঞাতে।
মনে মনে ভাবে—এই তো সুযোগ—
স্বর্গে মর্ত্যে যেথা অভিযোগ,
শক্তি সেখানে শুধু দুর্ভোগ আমোঘ ভাগ্য-হাতে।
কর্ণের মুখে অদ্ভুত হাসি দেখা দিলা অজ্ঞাতে।

—এই তো—এই তো সূর্য্যালোকিত মোরই প্রার্থিত পথ,—
ভাগ্যের বরে সার্থক হোক কুন্তীর মনোরথ।
বাঁচুক পার্থ—জ্যেষ্ঠ তো আমি,
শোণিতের সাথে কল্যাণকামী,—
যে স্নেহ-নির্ঝর অন্তরগামী, রোধে না তো পর্ব্বত।
সম্মুখে মোর এই তো পেয়েছি শান্তির মহাপথ।

—জননি কুন্তি, পুত্রের হাতে লহ প্রার্থিত দান,—
বঞ্চিত যেবা মাতৃস্বর্গে, সে আজি ত্যজিবে প্রাণ।
আদেশ তোমার—'বাঁচুক পার্থ'!
—তাই হবে মাতা; কর কৃতার্থ
ভাগ্য-নিহত সূতপুত্রের বীর্য্যের অভিমান;
জননি কুন্তি, পাণ্ডবমাতা, লহ তার শেষ দান।

—চালাও শল্য, ত্বরা লহ রথ—যেথা সে পার্থ আছে;
শেষ প্রণিপাত লহ দিননাথ আজি কর্ণের কাছে;
—সবই তো সমান—জয় পরাজয়—
অর্জ্জুন-বধ—আত্ম-বিলয়!
—ভাগ্যের হাতে সবই অভিনয়—কর্ণ তা' বুঝিয়াছে;
—চালাও শল্য—দ্রুত, দ্রুততর—পার্থ যেথায় আছে॥

## দুর্য্যোধন

দূর দিগন্তে সন্ধ্যাসায়রে
কালোয় মিলিছে রক্ত-রেখা ;
নীচে নির্জ্জনে প্রান্তর 'পরে
কা'র ও-মূর্ত্তি লুটিছে একা ?
—কে আমি জান না ? ভুলিনি সে নাম—
রাজা আমি—রাজা দুর্য্যোধন ;
কুরুক্ষেত্র হয়েছে কি শেষ,—
কোথা আমি,—একি দ্বৈপায়ন ?
—মহিষি, মহিষি, রাণি ভানুমতি,
কোথা গেলে সতি, দুঃসময় ?
—রথ, মোর রথ—সারথি, সারথি,—
কৈ, কোথা গেল রক্ষিচয় ?
—উহু—বড় ব্যথা, দারুণ যাতনা—
রাজবৈদ্যেরে কে আনে ডাকি' ?
রাজার বীর্য্য, বীরের ধৈর্য্য—
সেও আজি হা'র মানিবে নাকি !
—তবু, তবু আমি করি না শঙ্কা,
একাকী যুঝিব নির্ব্বিকার;
অধর্ম্ম-রণে পরাজয় তবু
করিব সবলে অস্বীকার !

—হায় রে ভাগ্য ! তাও যে পারি না,
ভগ্ন এ উরু ধূলায় লুটে ;—
আশ্রয়হারা বীর্য্য আমার
হাহাকারে শুধু কাঁদিয়া উঠে !
—বৃকোদর, তুই পাণ্ডবগ্লানি,
পাণ্ডুর গালে লেপিলি কালি,—
চোরের মতন দহিলি ধর্ম্মে
আপনার হাতে আগুন জ্বালি' !
—ক্ষত্রবংশে অক্ষত্রিয়—
বায়ুপুত্রেরই প্রমাণ ঠিক,—
কলঙ্কী ঐ প বনামে
ধিক্ ধিক্ তোর—শতেক ধিক্ !
—বিশ্বে কি কা'রও চক্ষু ছিল না !—
হায় রে, বিশ্বে কেই-বা আছে ?
ভীষ্ম দ্রোণ কর্ণ বিগত,—
কে ল'বে শাস্তি কাহার কাছে ?
—সবই সেই শঠ কৃষ্ণের কাজ,
ক্রূর চক্রীর কুমন্ত্রণা ;—
'ধর্ম্মরাজ্য', 'ধর্ম্মরাজ্য'—
মুখে যা'র বাণী-বিড়ম্বনা !
—কৃষ্ণের সাথে দুষ্টের দল
সখা বলি যা'র দাস্য করে,
যদুবংশের সেই কলঙ্ক
চালায় তাদেরই হাস্যভরে !
—কোথা বলরাম উদার-বীর্য্য—
শুভ্রোজ্জ্বল রৈবতক ?
কুলপাংশুল এই তা'র ভ্রাতা—
পক্ষপাতী এ প্রবঞ্চক !

—উহু—সেই ব্যথা, আবার, আবার !
—কে ও ? কাছে এস, হে সঞ্জয়,
দুর্জ্জয় তব দুর্য্যোধনের
হের এই দশা-বিপর্য্যয় !
—কুরুকুল,—সে কি নির্ম্মূল তবে,—
কুরুক্ষেত্র ধ্বংস নাকি ?
বলো না মন্ত্রি, নিশ্চুপ কেন ?
বুঝিবার আর আছে কি বাকি !
—ভাবিতেছ মনে, দুর্য্যোধনেরে
শুনাবে না সেই অশুভ কথা,—
হায়, তাত ! এই মৃত্যুর কূলে
আছে তা'র কোনো সার্থকতা ?
—আজ মনে পড়ে—সেই সভাগৃহে
পিতৃব্যের যুক্তপাণি,—
এদিনের কথা সেদিন বুঝিলে,
কহি তাঁরে সেই তিক্ত-বাণী ?

—রাজবংশের সম্ভ্রম চাহি'
তবু কোনো তাপ নাহি এ মনে,—
দুর্য্যোধনের মর্য্যাদাবোধ
কে না জানে তা'র শত্রুজনে ?
—ধর্ম্ম তাহার—কর্ম্ম তাহার
রাজ-রাজেন্দ্র-যোগ্য সবই,—
মানী পেত মান, গুণী আহ্বান,
অর্থী ফিরিত অর্থ লভি'।
—ওহো, সেই কথা ? দ্যূত-ক্রীড়ার
ক্ষত্রাধিকার বিদিত লোকে,—
কে বলিবে পাপ ? কোনো অনুতাপ-
-বাষ্প তা' লাগি' নাহি এ চোখে !

—হিংসায় যদি গন' অপরাধ,
কাপুরুষ তুমি ;—সাক্ষ্য তা'র—
দেবতা-দৈত্যে নিত্য বিরোধ,
জ্ঞাতি হয়ে—কিবা বাক্য আর ?
—হিংসা ! জীবের সহজ ধর্ম্ম—
হিংসা-অন্নে পুষ্ট প্রাণ,—
ধ্বংসে যে ছায়া কালের কাম্য,
বংশে তাহাই মূর্ত্তিমান !

—পাঞ্চালী-কথা ?—তুলো না মন্ত্রি !—
পঞ্চপতি যে ভজনা করে,
যৌতুকসম কৌতুকে তা'র
চির-অধিকার বিধির বরে !
—রাজার ধর্ম্ম—সে যে গুরুতর,
কামের কামনা তাহার নয়,—
সারা জীবনের সে একনিষ্ঠা
তুমি জানো তাত, হে সঞ্জয় !
—কুন্তীতনয়, দ্রৌপদীপতি—
কি নির্য্যাতন কঠিন তা'র ?
কুরুকুলপতি—রাজ্যে তাহার
সমদর্শী সে—বজ্রসার !
—সূচ্যগ্রের ভূমি দিই নাই
পাণ্ডবে ?—সে কি কৃপণ বলে' ?
দুর্য্যোধনের উদার হস্ত
কে না জানে এই পৃথ্বীতলে !
—তা' নয় মন্ত্রি,—ন্যায়ের দাবীতে
অধিকার চাহে শত্রুগণ !
প্রার্থনা হ'লে ?—রাজ্য বিলায়ে
বনে চলে' যেত দুর্য্যোধন !

—শুধু এক কথা— পারিনি ভুলিতে,
মন্ত্রি,—যা' আজও বিঁধিছে মনে,—
অভিমন্যুর হীন হত্যা সে—
সপ্তরথীর আক্রমণে।
—উহু, সেই ব্যথা। উরু হ'তে উঠি'
মস্তকে পশি' ভুলায় সব।
অন্ধ নয়ন, ক্ষিপ্ত এ মন,
কর্ণে পশিছে প্রলয়-রব!
—মন্ত্রি, মন্ত্রি—সব ছেড়ে গেছে ?—
বৈদ্য কেহ কি নাহিক আর ?
—সংবাদ দাও, ডাকাও, ডাকাও—
এ কণ্ঠহার পুরস্কার।

উর্দ্ধ আকাশে সন্ধ্যা ঘনায়
প্রান্তরশিরে বনের পারে,
দূরে হ্রদজল কালো হয়ে আসে
ঘন ঘনায়িত অন্ধকারে!
কুরুক্ষেত্র-প্রান্তর ভরি'
জ্বলে' উঠে শত আলেয়া-আঁখি ;
নিশাচর মত হিংস্র শ্বাপদ
হুঙ্কার দিয়া ফিরিছে ডাকি'!

—সঞ্জয়, তুমি রহ ক্ষণকাল,
হয়-তো এ মোর শেষের রাতি।
জয়-পরাজয়—প্রশ্ন সে নয়,
জানি, তা' জীবের জীবনসাথী।

কোনো ক্ষোভ মোর নাহি এ জীবনে,
স্বভাব-রাজা এ দুর্য্যোধন ;
নিন্দা-খ্যাতির উর্দ্ধে তাহার
সর্ব্বশাসন সিংহাসন !

—শত প্রণিপাত জানাইও শুধু
পিতার চরণে মন্ত্রিবর,—
ব'লো—আমি সেই মহৎ পিতার
মহিমান্বিত বংশধর।
মৃত্যুরে আমি সহজ গর্ব্বে
নিত্যকালের ভৃত্য গনি,—
হরে সে জীবন, পারে না হরিতে
—যা' তা'র চিরন্তনী।

—হউক পিতার নয়ন অন্ধ—
ভাগ্যের হাতে কি-বা না হয় ?
পুত্রের 'পরে জানি স্নেহ তাঁ'র
অপার, তবু সে অন্ধ নয় ;
—সন্তান লাগি' মঙ্গল মাগি'
রাজ-শাসনের নিগড়ে বাঁধি',
যুদ্ধের পথে লৌকিক মতে
পারিতেন তিনি হইতে বাদী ;
— মন্ত্রদাতার অভাব ছিল না,
—কৃষ্ণ, বিদুর, ভীষ্মবীর,—
পুত্রের 'পরে বিশ্বাসে তবু
শ্রদ্ধানত সে উচ্চ শির !

—কাপুরুষতার শান্তি হইতে
সংগ্রামও শ্রেয় নিত্যকাল,—
পুত্রস্নেহে সে রাজধর্ম্ম
ভুলেননি সেই পৃথ্বীপাল।
—মানী পুত্রের মান্য পিতা যে—
মনশ্চক্ষে দিব্য জ্যোতি ;—
চরণে তাঁহার তাই বার বার
দেহ-মনে আজি জানাই নতি।

রাত্রি ঘনায়,—বন্ধু, বিদায়,
ফিরে' যাও ঘরে প্রণাম ল'য়ে ;
দুর্য্যোধনের দৃপ্ত মহিমা
জাগুক শিয়রে সঙ্গী হয়ে!
বেদব্যাসের পূতনাম-যুত
দুলুক অদূরে দ্বৈপায়ন ;—
ক্ষাত্র তেজের দীপ্ত তারকা
জ্বলুক আঁধারে দুর্য্যোধন॥

## ভীম

সুবিরাট বরদেহে বর্ণ তব কষিত কাঞ্চন ;
বিপুল বাহুর শক্তি প্রচ্ছন্ন প্রমত্ত প্রভঞ্জন,
আনত আপন বীর্য্যে ; সর্জ্জসম দৃপ্ত সরলতা
জানায় নিখিল চক্ষে দূর হ'তে বলিষ্ঠ বারতা।
একাধারে ভীমকান্ত—দেহমনে ভীষণ-সুন্দর—
প্রণতি তোমার পদে, হে পাণ্ডবশ্রেষ্ঠ বৃকোদর!

বলরাম-শিষ্য তুমি, গুরুধর্ম্ম লেখা তব ভালে ;
অসত্য-সর্পিল পথে চলো নাই কভু কোনো কালে।
হোক জ্যেষ্ঠ, হোক শ্রেষ্ঠ,—হোক কৃষ্ণ—একান্ত আশ্রয়,
সহজ সত্যের বলে মুহূর্ত্ত করনি কা'রো ভয়,
কভু কোনো দুঃখদিনে ; সাক্ষ্য তার, কৌরব-সভায়
রক্তের অক্ষরে লেখা—দুষ্টের শাসন-প্রতিজ্ঞায়।

ষষ্ঠ দিবসের যুদ্ধে, ভীষ্ম যবে ক্ষুব্ধ অভিমানে,
পূরিলা অব্যর্থ ধনু মন্ত্রপূত নারায়ণ-বাণে—
ত্রিলোক-সংহার-শক্তি,—কোথা ছিল অর্জ্জুন তখন—
অক্ষত্র ক্লীবের মত করি' নিজ পৃষ্ঠ প্রদর্শন
কৃষ্ণের নয়নে চাহি' ?—একা তুমি রহি' অস্ত্রপাণি
পালিলে প্রতিজ্ঞাধর্ম্ম, কৃষ্ণ চেয়ে সত্যে বড় মানি'।

বিশ্ব জানে,—তবু কেবা তোমা সম সেবে গুরুজনে !—
শক্তিতে বাঁধিয়া ভক্তি সুসংযত সত্যের শাসনে।
আত্মপ্রত্যয়ের বলে ভুঞ্জি' বিষ আত্মীয়ের হাতে,
মৃত্যুরে যুঝেছ তুমি মুখামুখি কৌতুকের সাথে,—
আপন স্বচ্ছন্দ বীর্য্যে ; গদা রাখি' অগ্রজের পদে
সরল শিশুরই মত সেবিয়াছ সম্পদে বিপদে।

অকৃত্রিম প্রেম যেথা, টলিয়াছে অটল হৃদয় ;—
ভুলিয়াছ আভিজাত্য ; বেদনারে দিয়াছ আশ্রয়
অক্ষুণ্ণ অন্তর-ধর্ম্মে ;—রাক্ষসীর ব্যগ্র আলিঙ্গনে
সাগ্রহে দিয়াছ ধরা ; আশ্রিতের আর্ত্ত আবেদনে
অকুণ্ঠিত ক্ষাত্রবীর্য্যে স'পিয়াছ আত্ম-প্রতিদান—
কেবা উচ্চ, কেবা নীচ—গননি সমান-অসমান।

মোহান্ধ দেখেছি পার্থে, লোভান্ধ আচার্য্যশ্রেষ্ঠ দ্রোণে,
মদান্ধ দেখেছি কর্ণে, মানান্ধ রাজেন্দ্র দুর্য্যোধনে ;
তোমার মত্ততা যবে চোখে পড়ে—হেরি হুতাশন ;—
দারুণ সে দীপ্ত বহ্নি—ক্ষাত্রবীর্য্যে শত্রুর শাসন—
অধর্ম্ম-নিধন-বজ্র—প্রজ্বলিত আপনার তেজে ;
দগ্ধ করে, দীর্ণ করে, চূর্ণ করে দুষ্টদলে সে যে !

তবু হায় ! কত স্নেহ,—সে কি প্রেম সর্ব্বজন 'পরে !
উদার বীরের ধর্ম্ম স্বার্থত্যাগে আর্ত্তসেবা তরে
হেলায় সঁপিতে চাহে আত্মপ্রাণ রাক্ষসের হাতে ;—
বিস্মিত পাপিষ্ঠ বক—শেষ দৃষ্টি মুদে সে শ্রদ্ধাতে !
মধ্যম যে জ্যেষ্ঠ-শ্রেষ্ঠ, কনিষ্ঠের গরিষ্ঠ সে গুণে ;—
দধীচি শিহরে স্বর্গে মর্ত্ত্যের অপূর্ব্ব বার্ত্তা শুনে'।

অক্ষয় বীরের বংশে বীরশ্রেষ্ঠ তুমি বৃকোদর,
অক্ষয় ত্যাগের গোত্রে ত্যাগিশ্রেষ্ঠ দ্বিতীয় শঙ্কর—
আত্মভোলা আশুতোষ ! রুষ্টি তুষ্টি সবই সে সরল ;
সত্যসম শুভ্রমূর্ত্তি—তুল্য যা'র অমৃত গরল !
মানবের মহত্ত্বের পারাবারে তুমি শেষ পার—
ভীমকান্ত হে সুন্দর ! পুনশ্চ তোমারে নমস্কার ॥

# শবরীর প্রতীক্ষা

পম্পাসরোবরতীরে সূর্য্যদেব অস্ত যা'ন ধীরে,—
বুলা'য়ে আরক্ত কর ক্লান্ত তপ্ত ধরণীর শিরে,
শান্তির আশিসে ভরি'! ধূসর তরল অন্ধকারে
ছেয়ে আসে জল-স্থল-অন্তরীক্ষ অস্পষ্ট আকারে।
চাহিয়া ঈর্ষ্যার দৃষ্টি স্ফুটমান কুমুদের পানে,
পরিপাণ্ডু পদ্মদল মুদে আঁখি রুদ্ধ অভিমানে।
তীরাস্তৃত শৈবালের শ্যামায়িত স্বচ্ছ অবকাশে
হংসকারণ্ডবদলে বিশ্রামের সাড়া পড়ে' আসে—
আতৃপ্ত গদ্‌গদ কণ্ঠে, বিধুনিত সিক্ত পক্ষপুটে;
শস্পগন্ধে ঝিল্লিচ্ছন্দে সন্ধ্যাকাশ পূর্ণ হয়ে উঠে।

মতঙ্গের তপোবনে সান্ধ্য হোম হ'য়ে এল শেষ
উদাত্ত গম্ভীর মন্ত্রে; ধীরে করি' নয়ন উন্মেষ
চলিলা তপস্বিবর মন্দপদে ছাড়ি' দর্ভাসন,—
যেথা দ্বারপ্রান্তদেশে নতজানু মুদ্রিত-নয়ন
বসিয়া শ্রমণীবালা যুক্তকরে মৃত্তিকার 'পর;
—কহিলা উদার কণ্ঠে—বৎসে, আজি ল'ব অবসর
এবারের জীবজন্মে, ত্যজি' দেহ সমাধি-আসনে।
ইহজগতের চিন্তা।কিছু আর নাহি আজি মনে,
তোমার মঙ্গল ছাড়া; অনাথিনি শবর-কুমারি,
আশ্রিত আশ্রমে মোর, জানি তুমি সত্যের ভিখারী।
(ঈষৎ হাসিয়া)······কি ভাবিছ মৌন মুখে?

শবরী।······কি ভাবিব? কিবা আছে আর?
প্রভু, পিতা,—এ জগতে কি আমার আছে বা চিন্তার?

সবই সুবিজ্ঞাত তব—চিন্তা, চেষ্টা, স্মরণ, মনন,—
যেদিন ও-পাদপদ্মে পতিতারে দিয়াছ শরণ
আপনার কন্যা বলি',—ইষ্টমন্ত্র সঁপি' তা'র কানে,
আজন্ম-দুর্ভাগা এই গৃহহীন অনার্য্য-সন্তানে
পালিয়াছ শিষ্যারূপে পবিত্র এ তপোবনবাসে।
…এক প্রশ্ন, তবু দেব, আজ্ঞা কর, মনে যাহা আসে,—
কোন্ অপরাধে, প্রভু, অপরাধী আজি ও-চরণে,
হেন সুদুঃসহ বাণী যা'র লাগি' শুনিনু শ্রবণে,—
মৃত্যুসম গনি যাহা।
…

মতঙ্গ।……অপরাধ? নহে অপরাধ।
—শান্ত হও, বৎসে, তুমি। অনর্থক না গন' প্রমাদ
যথার্থ এ উক্তি শুনি'। চিত্ত তব পবিত্র নির্ম্মল,
সর্ব্বদোষস্পর্শহীন। তথাপি এ সঙ্কল্প নিশ্চল,—
ত্যজিব এ দেহবাস আপনারই অভিপ্রায়ক্রমে;
বারম্বার বলিয়াছি,—মৃত্যুরে ভেব না শেষ, ভ্রমে।
অনিত্য এ দেহমায়া। তোমারে জানাই আশীর্ব্বাদ—
পূর্ণ হোক ইষ্ট তব, সিদ্ধ হোক সাধনার সাধ।
সত্যের প্রতীক্ষা কর জীবনের অনুভূতিমাঝে
নিষ্ঠায় বাঁধিয়া বক্ষ।

শবরী। পিতা, পিতা, কিছু জানি না যে—
কে দিবে আমারে স্থান? কোথা যাব ছাড়ি' তপোবন?

মতঙ্গ। বৎসে, এ আশ্রমভূমি তোমারে করিনু সমর্পণ;
আজি হ'তে সর্ব্ব কার্য্যে তোমারে সঁপিনু অধিকার;
—যোগ্য হস্তে, শুদ্ধ চিত্তে যদি তুমি পালো এই ভার,
ধরি' তব সিদ্ধিরূপ, মর্ত্ত্যে যিনি মূর্ত্ত নারায়ণ,—
সেই রামচন্দ্র তব আশ্রমে দিবেন দরশন; …

স্পর্শে যাঁর সঞ্জীবিত অভিশপ্ত অহল্যার প্রাণ,
অস্পৃশ্য নিষাদে যিনি সখ্যে বাঁধি' বক্ষে দেন স্থান,
অরণ্যের শাখামৃগ যাঁর প্রেমে বন্ধু প্রিয়তম,—
সেই রামচন্দ্র হেথা আসিবেন, শুন' বাক্য মম ;
প্রতীক্ষা করহ তাঁর।...শিবমস্তু,—আসন্ন সময়।

(ধীরপদে অন্তর্ধান)

শবরী। পিতা, পিতা। (ভূমিতে অবলুণ্ঠিত প্রণাম ও উত্থান)
..... রামচন্দ্র, রামচন্দ্র। সেই দয়াময়।—
শবরীর এ আশ্রমে ? হেন ভাগ্য কবে হ'বে তার ?
সাক্ষাৎ মিলিবে চক্ষে মর্ত্ত্যরূপে জগৎ-পিতার ?
......শান্ত হ' সন্দিগ্ধ মন। মিথ্যা নহে মতঙ্গের বাণী,—
সত্যদ্রষ্টা-ঋষিকণ্ঠ অসত্য না কহে কভু, জানি।
—কি করিব ? কোথা যা'ব ? কি দিয়ে তুষিব দেবতারে ?
কোন্ পথে, কোথা হ'তে, কেমনে সাক্ষাৎ পা'ব তাঁরে ?
কি ফুলে গাঁথিব মালা ? কোন্ বর্ণ মানাইবে ভালো
নবদূর্ব্বাদলদেহে ? অবসিত দিবসের আলো—
সন্ধ্যায় আসেন যদি ? হেরিতে সে বরমূর্ত্তিখানি
কোন্ দীপ জ্বালাইব ? কালো হাতে কোন্ অর্ঘ্য আনি'
কোথায় বসা'ব তাঁরে ? কি বলিয়া করিব আহ্বান ?
—পাদস্পর্শ করিব কি ? অস্পৃশ্যা যে। তিনি ভগবান্।
কি ফল লাগিবে মিষ্ট ঐ মুখে ?—মহারাজ তিনি
ধরণীর শ্রেষ্ঠ বংশে ; ভোগ্য তাঁর চক্ষে নাহি চিনি।
—পিতা, পিতা, এ কি ভার দিয়ে গেলে অক্ষমার হাতে ?
আমি যে অযোগ্য তাঁর,—কাঁপে চিত্ত সন্দেহ-দোলাতে।

... ... ...

দিনে দিনে দিন যায়,—দিন যায় ;—রাত্রি যায় চলি' ;
মাসে মাসে বর্ষ যায়,—বর্ষ যায়,—আশার অঞ্জলি
শুকাইয়া উঠে হাতে—বেদনায়, ব্যর্থ প্রতীক্ষায়।
কৈশোর যৌবন ক্রমে,—ভরে দেহ পূর্ণ সুষমায়
অজ্ঞাতে অনবধানে।—দিন যায়।—রঘুপতি রাম—
কই তিনি ? কোথা তিনি ? হায়, দরিদ্রের মনস্কাম !

লতায় ফুটিল ফুল—স্তরে স্তরে, স্তবকে স্তবকে ;
পরিপুষ্ট তনুবল্লী কমলে কাঞ্চনে কুরুবকে—
পূজার্থী প্রতিমা যেন ! প্রতীক্ষায় কাটে দীর্ঘ দিন।
হৃদয়-নয়নানন্দ কবে আসি' হবেন আসীন
অতর্কিত অবসরে !—অনাদরে যদি যা'ন চলি',
মতঙ্গের তপোবনে অভ্যর্থনা মিলিল না বলি'—
অক্ষমার অপরাধে অবহেলা ভাবি' মনে-মনে !
ছি ছি ! মরি সে লজ্জায়,—শিহরি সে ভ্রষ্ট আচরণে।

অপেক্ষার একাগ্রতা উগ্রতর করি' তাই চোখে,
বনবীথি-তলে তলে ফিরে বালা মুগ্ধ দিবালোকে,—
উচ্চকিত অনুক্ষণ ; তপস্যার কাল ব'য়ে যায় !
—আসিয়া থাকেন যদি অন্য পথে, ভাবিয়া ত্বরায়
আবার আশ্রমে আসে ! শয্যা রচি' কুসুমে-পল্লবে
যাপে দীর্ঘ বিভাবরী পথ চেয়ে, বাঞ্ছিত বল্লভে !
—কোথায় সে সীতাপতি, মূর্তিমান্ অখিলের স্বামী ?
অপেক্ষায় কাটে দিন ; অন্ধকার চক্ষে আসে নামি'।
রামচন্দ্রহীন রাত্রি ঘন হয়ে ঘিরে তপোবনে,—
নিশিজাগরণমসী আঁকি' শুধু কলঙ্কী নয়নে !

দিন যায়, রাত্রি যায় ; দিনে-রাত্রে মাস যায় ঘুরে',
মাসে মাসে বর্ষ যায় ; বর্ষে বর্ষে যুগ আসে পূরে' ;—
রাঘবের নাহি দেখা,—আশ্রমে সে পদ নাহি পড়ে।
আবর্ত্তিত কালচক্র, শিশিরে বসন্তকান্তি ঝরে !
পুষ্পহীন লতামঞ্চ ; পক্ক ফলে আনত বিতান ;
শিথিল বন্ধনমূল,—শ্রীহীন মালঞ্চ ম্রিয়মাণ ;
খসে' পড়ে জীর্ণ পত্র ; বিগলিত লোল গ্রন্থিজাল,
—বার্দ্ধক্যের নামাবলী সর্ব্বাঙ্গে পরায় মহাকাল !
ব্যর্থতায় ভগ্ন দেহ ; দীপ্ত দৃষ্টি আচ্ছন্ন নয়নে ;—
আশ্রমকুটীরপ্রান্তে শবরী তথাপি একমনে
দৃষ্টি মেলি' পথপানে,—কখন্ যে আসিবেন রাম ;
জরায় চরণ পঙ্গু ;—মুখে শুধু জপে তাই নাম !
সুসজ্জিত পাদ্য অর্ঘ্য, সুবিন্যস্ত ফলমূলথারি
নারিকেলপাত্রপূর্ণ সমাহৃত সরোবর-বারি !

দিন রাত্রি, রাত্রি দিন—জাগরণে অথবা তন্দ্রায়—
কোন্ মুগ্ধ ক্ষণে যদি রামভদ্র এসে ফিরে' যায়
মন্দপদে !—মন্ত্রদ্রষ্টা মতঙ্গের বাণী অতর্কিত ;—
শুভ আগমন তাঁর ঘটিবেই,—জানি সে নিশ্চিত ;
—কিন্তু যদি প্রাণ যায় ! রাম, রাম, কৌশল্যানন্দন !
—দ্রুততর চলে জপ—এঁসে এস থাকিতে জীবন।
অবসন্ন দীর্ণ দেহ, অবশ অঙ্গুলি নাহি চলে ;
—রাত্রি ভোর হয়ে আসে,—হাসে ঊষা উদয়-অচলে !
সূর্য্যবংশ-অবতংস,—এস এস সর্ব্বগুণাধার,
এস হে করুণ কান্ত, এ পতিতে কর হে উদ্ধার।
পম্পাসরোবরতীরে হাসে রবি কমললোচনে—
আপনারই গোত্রমাঝে প্রমূর্ত্ত হেরিয়া নারায়ণে।

—কার ঐ পদধ্বনি ?—কে আসে রে ?—আসে নাকি রাম ?
—চরণ চলিতে নারে,—ঘন ঘন জপে আরো নাম !
নাসায় পশিছে গন্ধ !—পদ্ম কি ফুটিল দূর্ব্বাদলে ?
—কই, কোথা প্রাণারাম ?—দৃষ্টি অন্ধ নয়নের জলে !

রামচন্দ্র। (মন্দপদে সম্মুখে আসিয়া)

—এই তো এসেছি আমি ; কোথা তুমি শবরী সুন্দরি,
কে বলে পতিতা তুমি ? তুমি মোর মর্ম্ম-সহচরী !
কৃতার্থ আজিকে আমি তোমার বাঞ্ছিত দরশনে ;—
দৃষ্টি যার সত্যসন্ধী, তা'রেই তো খুঁজি ত্রিভুবনে ॥

## অশোক

ক্রুদ্ধ অশোক কলিঙ্গ-রণে
ঘেরিয়া দন্তপুর,
অবরোধে ভরি' রচিল নগরী
নব অন্তঃপুর !
রুদ্ধ করিতে ক্ষুব্ধ জুয়ার
পুরবাসী যবে আঁটিল ছুয়ার,
ফুঁসিতে লাগিল শত্রুবাহিনী
মৃত্যুপিপাসাতুর !

তিন মাস ধরি' মগধসৈন্য
আগলি' রহিল দ্বার ;
নগরবাহিরে বাহিরিয়া আসে—
এহেন সাধ্য কা'র ?

অসহ কষ্টে স্বেচ্ছাবন্দী—
তবু চাহিল না করিতে সন্ধি,
হেলার চক্ষে বিপক্ষদলে
করিল অস্বীকার !

দুর্গ-কবাট প্রতিজ্ঞাসম
কিছুতে দিল না পথ,—
বন্যার মুখে শিলা-গাঁথা যেন
হিমাদ্রি-পর্ব্বত !
ক্ষুব্ধ নৃপতি জ্বলদভিমান
গর্জ্জি' উঠিল সিংহ-সমান—
"সারা কলিঙ্গ করিয়া শ্মশান
পূরাইব মনোরথ।"

দিকে দিকে ধেয়ে চলিল অমনি
অসংখ্য সেনা তা'র ;
কুণ্ঠাবিহীন লুণ্ঠনে উঠে
ঘরে ঘরে হাহাকার !
কোথায় শস্য, কোথা সম্পদ্—
শূন্য হইল যত জনপদ ;
চারিধারে বেড়ি' বিজয়ী সৈন্য
সাধে শুধু সংহার !

রাজ্য জুড়িয়া রাত্রিদিবস
শুধু 'হায় হায়' রব ;
শোণিতপঙ্কে সারা কলিঙ্গে
প্রলয়ের তাণ্ডব !

ভরি' উঠে দেশ হিংসার গানে ;
শোনে তা' অশোক তৃপ্ত পরানে,—
যত শোনে কানে, তত বেড়ে' উঠে
বিজয়ের উৎসব !

—কিন্তু—কে ঐ ?—দেখ' তো মন্ত্রি—
কিসের ভিক্ষা চায় ?
চোখ দু'টি ওর বড় সুন্দর,—
বিহ্বল করুণায় !
—বৌদ্ধ ভিক্ষু ?—আবার এখানে ?
শুধাও—দেশের কি বারতা জানে।
নূতন তথ্য এলে সন্ধানে,
ব্যর্থ না ফিরে' যায়।

—না, ও কিছু নয়—মিথ্যা সময়
লইও না সন্ন্যাসী ;
যুদ্ধাবসানে সংবাদ ল'য়ে
সাক্ষাৎ ক'রো আসি' ;
রক্তে রঙীন আজি এ গোধূলি,
শান্তির কথা রাখো তব তুলি' ;
—খাদ্য-পানীয় চাহ যদি, লহ,
থাকো যদি উপবাসী।

—কি বুঝিবে তুমি, সংসারত্যাগী,
ভারতের সম্মান ?
দেশমাতা মোর শুধু কি জননী ?
—সে মোর মনঃপ্রাণ !

শক্তির মূল, মুক্তির আশ,
চক্ষের আলো, মর্ম্মের শ্বাস,
ভারত আমার বিশ্বাসী বুকে
স্বর্গের সন্ধান।

—জানো কি, অশোক আত্ম-আহুত
সেই ভারতের পায়ে?
রক্ততিলক পরালো সে যারে
বলি দিয়া নিজ ভা'য়ে।
ছার কলিঙ্গ—কি ছার মেদিনী।
পাদপীঠে তা'র ত্রিজগৎ জিনি'
বিশ্বের রাণী চাহে সে করিতে
সাজাইয়া সেই মায়ে।

ফিরায়ে নয়ন, রাধাগুপ্তেরে
আদেশ করিলা ডাকি'—
পাটলিপুত্রে বার্ত্তা পাঠাও
লক্ষ সৈন্য লাগি';
যেখানে যা' থাকে খণ্ডরাজ্য,
জিনি' ভরি' তোল' এ সাম্রাজ্য,—
আজি হ'তে জয় জপো নির্ভয়
দিবসযামিনী জাগি'।

—দেখ তো মন্ত্রি,—ফিরে' গেল না কি
সন্ন্যাসী খালি-হাতে;—
যাবার সময় কি যেন দেখিনু
অদ্ভুত আঁখিপাতে।

—কি বলিয়া গেল ?—শান্তির পথ
করুণায় ছাড়ি' জানে না জগৎ !
কি বলিল শেষে ?—যুদ্ধের জয়
মরে সে আত্মঘাতে !

...     ...     ...

স্তব্ধ নৃপতি তিন দিন ধরি'
রহিল বিমনা হ'য়ে ;
পারিষদদল আসে, ফিরে' যায়—
যে যার বারতা ক'য়ে ;
যুদ্ধ-সচিব কহি' সংবাদ
মুখপানে চেয়ে গনে পরমাদ !
রাধাগুপ্তের মন্ত্রণা—সেও
ফিরে ব্যর্থতা ব'য়ে !

২

সেদিন আকাশে মেঘ করেছিল,—
দেরীতে ফুটিল তারা ;
থেকে থেকে বয় এলোমেলো বায়—
উদাসীন দিশাহারা !
শিবিরবাহিরে প্রস্তরাসনে
সম্রাট একা ভাবে আনমনে,
—ঐ যে উর্দ্ধে নীরব দৃষ্টি—
অতি দূরে—ওরা কা'রা ?

—মনে পড়ে' যায় সহসা প্রেয়সী
মূর্ত্তি সুনন্দার—
নির্ব্বাসিতা সে সীতারই মতন,
—দুঃসহ দুখভার !

পত্নীরে যা'র হেন ব্যবহার—
সাজে কি তাহার রাজ-অধিকার ?
—ভারতের নামে এও কি রে তবে
নিজেরই অহঙ্কার !

—সুত মহেন্দ্র, কন্যা মিত্রা—
একে একে তা'রা আসি'
কলিঙ্গজয়ী রাজা অশোকের
চক্ষে উঠিল ভাসি' ।
—রে আত্মঘাতী, ওরে উদাসীন,
তোরি সন্তান—তা'রা আজি দীন ।
মূঢ় সম্রাট ! এই আদর্শে
ভুলাবি জগৎবাসী ?

—মিথ্যা, মিথ্যা, সকলই মিথ্যা
মিথ্যা উচ্চ নাম ;—
দেশের ছলনে চাহিস সাধিতে
আপন মনস্কাম ।
কে গাহিছে ঐ ?—"হে মুক্তিকামি,
সন্ধ্যার ছায়া আসিতেছে নামি'
লহ বুদ্ধের শান্তির বাণী—
আনন্দ-অভিরাম ।"

৩

সপ্তাহ শেষে—সন্ধ্যা তখন—
সূর্য্য অস্তে যায়,
কালো জল আরো কালো হ'য়ে উঠে
দূরে পুর-পরিখায় ;

সারি' অবরোধ-পরিদর্শন,
মৌন নৃপতি—বিষণ্ণ মন,
ধীরপদে আসি' পশিলা শিবিরে—
ভ্রমণক্লান্তকায়।

ব্যস্ত-চরণে আনিল মন্ত্রী
নব সংবাদ বহি',—
বাঙ্গলার রাজা—প্রজা বীরসেন
হইয়াছে বিদ্রোহী!
কলিঙ্গরাজ সঁপি' যা'র করে
স্বীয় কন্যায়—যে স্বয়ম্বরে,
হেসে বলেছিল—শূদ্র রাজার
সেবাদাস আমি নহি!

—সেই বীরসেন—করদ ভৃত্য—
এহেন দর্প তার!
—মুখের বাক্য সহসা রুধিল
বাহিরের হুঙ্কার!
কলকোলাহল বিদরে গগন,
স্তনিত পৃথ্বী, ধ্বনিত পবন,—
ত্বরিতে বাহিরে আসিয়া অশোক
নেহারিল চারিধার।

রাত্রির ভালে লক্ষ মশালে
চক্ষে পড়িল ধরা—
পুরদ্বারের পুরোভাগভূমি
অশ্বারোহীতে ভরা!

বঙ্গভূমির তরবারি-আঁকা
ঊর্দ্ধে তুলিছে সবুজ পতাকা।
—ঐ বীরসেন—জ্যোতিষ্কসম—
শ্বেত উষ্ণীষ-পরা।

মশাল-আলোকে চমকিয়া চোখে
উচ্ছ্রিত তরবার
অপ্রস্তুত মগধসৈন্যে
কাটি' চলে চারিধার।
ঘন ঘন উঠে বঙ্গের জয়,
মূঢ় সেনাদলে হানি' বিস্ময়,
নিজ বল ল'য়ে পঁহুছিল বীর
যেথায় পুরদ্বার।

যন্ত্রচালিত দুর্গদুয়ার
অমনি সে গেল খুলি',-
মন্ত্রে যেন বা চক্ষের ধনে
বক্ষে লইল তুলি';
অতি অপূর্ব্ব রণকৌশলে
স্তম্ভিত করি' বিক্রমবলে
বীরসেন আজি শত্রুর চোখে
ছড়াইয়া দিল ধূলি।

ক্ষণেকের তরে অশোকের মনে
জ্বলিয়া উঠিল রোষ;
ধিক্কার হানি' স্বীয় আলস্যে
জাগিল অসন্তোষ।

ক্ষুদ্র করদ—এত তেজ তা'র।
এ হেন দম্ভ—সম্মুখে কা'র ?
তথাপি ধন্য বীর্য্য তাহার—
নির্ভীক নির্দ্দোষ।

কহিল মন্ত্রী—কৃতঘ্নতার
দিতে হ'বে প্রতিফল,—
কলিঙ্গসাথে বঙ্গের মিল
ঘটাবে চোখের জল।
কহে সম্রাট—ঐ বীরত্বে—
বৈরতে নয়, বাঁধি' মমত্বে,
ভাবিতেছি মনে, সাধিব কেমনে
মগধের মঙ্গল।

শুধা'ল মন্ত্রী—এই কি শাস্তি
বিশ্বাসঘাতকের ?
উত্তর এল—ভাবিনি সে কথা—
ভেবেছি বীরত্বের।
ক্ষুণ্ণ মন্ত্রী ভাবে,—এ কি কথা।
কোন্ পথে পা'ব মনের বারতা ?
মৃদু গম্ভীরে রাজা কহে ধীরে—
রাত্রি হয়েছে ঢের।

৪

অর্দ্ধরাত্রে উদিল চন্দ্র
দুর্গপ্রাকারপারে ;
প্রেতের মতন শোভিছে শিবির
আবছা অন্ধকারে ;

প্রহরী হাঁকিছে দণ্ডে দণ্ডে,
ঘণ্টা বাজিছে কাংস্যকণ্ঠে ;
একা সম্রাট স্তব্ধ বিরাট
চাহি' ব্যোমপারাবারে।

দূরে উঠে গান—"কেন মিছে, নর,
দুঃখের ভার বহ ?
মুক্তিসাগরে কর নির্ব্বাণ
বাসনা সুখদুঃসহ ;
প্রতি নিঃশ্বাসে দিন যে ফুরায়,
ডাকো তা'রে—যে-বা যাতনা জুড়ায় ;
—প্রভু সুগতের দু'টি রাঙা পায়
লহ রে—শরণ লহ।"

গান নয়, যেন কাঁদিছে করুণা
বেদনা-সাগরতীরে ;
স্তব্ধ বিমান, নিশীথের প্রাণ
গলিছে শিশিরনীরে।
রাজা অশোকের বজ্রবক্ষে—
মর্ম্মপুরীর কক্ষে কক্ষে,
ফিরে' ফিরে' করে পরশন তা'রি
বার-বার ধীরে-ধীরে।

৫

দু'টি বৎসর গেছে তার পর
কলিঙ্গ-রণ-ভূমে,
জেগেছিল যারা বিশ্রামহারা,
ঘুমায় গভীর ঘুমে।

সম্রাট তা'র যজ্ঞের শেষে
বিজয়মাল্য পরিয়াছে কেশে ;
শবসাধনার শেষের আহুতি
নির্ব্বাণ চিতাধূমে !

কলিঙ্গ শুধু পিঙ্গনয়নে
চাহিয়া উর্দ্ধপানে,—
মরুভূমি যেন নির্মেঘাকাশে
দৃষ্টিশায়ক হানে !
মাঠে নাহি ঘাস, পাতা নাহি গাছে,
শূন্য পুরীতে মহামারী নাচে !
শ্রান্ত অশোক ঘুরিছে আপন
কীর্ত্তির সন্ধানে !

—ঐ সে কীর্ত্তি !—শূন্যভবনে
জননীর বাহুপাশে—
শবের বক্ষে—শিশু-কঙ্কাল
চুষিছে স্তন্য-আশে !
—কে বা তা'র কাছে তরুণী তাপসী
করুণ নয়নে কাঁদিতেছে বসি' ?
—ঐ না মিত্রা—আপন পুত্রী—
শ্মশানসেবার বাসে !

—ঐ সে আবার !—অন্য পুরীতে
ভিন্ন মূর্ত্তিখানি !
থাকিতে জীবন, হিংস্র শ্বাপদে
কা'রে করে টানাটানি ?

নিরন্ন দেহে নাহি কোনো বল,
কে কারে নিবারে ? সে আশা বিফল।
শ্বাপদের চোখে পড়িল নৃপতি
নিজ অন্তরবাণী।

—ঐ আরবার।—মৌন নগরে
শূন্য প্রাসাদসারি ;
রিক্ত কক্ষে মুমূর্ষু তা'র
চাহে পিপাসার বারি।
মুণ্ডিতশির শিশু-সন্ন্যাসী
ব্যস্ত ব্যাকুল জল দিল আসি',—
মূর্ত্তির পানে চাহিয়া অশোক
চিনিল কুমারে তা'রি।

দীর্ঘ ভ্রমণ শেষ নাহি হয়
কীর্ত্তিতীর্থে আর ;
ঘুরে' ঘুরে' দেখে সম্রাট তা'র
নবজিত ভাণ্ডার।
খুঁজিয়া মন্ত্রী পশিল সেথায়,
কহে—মহারাজ, লগ্ন যে যায়।
এই বেলা জয় না করিলে নয়—
সুযোগ মিলেছে তা'র।

কানে আসে গান—"রাজার পুত্র
ভিখারী সেজেছে আজ।
ছিল নররাজ, আজি বিশ্বের
মহারাজ-অধিরাজ।

সব মিছে, শুধু দুঃখ সত্য—
জানিয়াছে সেই পরম তথ্য ;
সবার দুঃখে, সবার বক্ষে
জাগিছে তাহারি কাজ।”

—হা হা করি’ হাসি’ কহিল অশোক—
মন্ত্রি, আরো কি চাহ ?
আজিও তোমার মহানরমেধ
হ’ল না কি নির্ব্বাহ।
শোনো—আমি নর, নহি নরপতি,
ঐ তো সমুখে দেহ দুর্গতি ?
মন্ত্রি, কোথায় ফিরাবে আমারে ?
—হইয়াছে গৃহদাহ।

—জননী ভারত, নূতন ছন্দে
এবারে গা’ব মা গান।
আর রাণী নহ, দেবী করে’ আজি
দিব তোরে সম্মান।
ভুলেনি অশোক অতীতের পণ,
রণজয়ে আর নাহি তা’র মন ;
ধর্ম্মবিজয়ে জিনিয়া ভুবন—
চরণে করিবে দান॥

# বাসবদত্তা

বাসবদত্তা,     বাসনামত্তা
বাসবদত্তা নারী !
হে নয়নরমা     কর মোরে ক্ষমা—
তোমারে চিনিতে নারি ।

মণিকাঞ্চন     রতনভূষণ,
বিচিত্র বেশবাস,
অতৃপ্ত মন     রূপ-যৌবন,
অকুণ্ঠ অভিলাষ ;

পুষ্পিত পাণি     সুস্মিত বাণী,
কৌতুকরস-ফাগ,
নৃত্যললিত     বাহুবলয়িত
সঙ্গীত চিতরাগ ;

কুঞ্জ-ভবন     মঞ্জু পবন,
গন্ধ-প্রদীপ-ভাতি,
পুলকোচ্ছল     ভূলোকোজ্জ্বল
উন্মদ মধুরাতি ;—

বাসবদত্তা     বিলাসমত্তা,
বাসবদত্তা নারী !
ক্ষমা কর' অয়ি     বিভ্রমময়ী—
চিনিতে যদি না পারি !

বাসবদত্তা ব্যসনমত্তা,
বাসবদত্তা নারী !
ভ্রূবিলাসময়ী ক্ষমা কর' অয়ি,
যদি-না চিনিতে পারি।

হৃদয়-খেলায় বিলাসে হেলায়
জিনি' কত দেহমন,
বেদনার পারে হাসিয়া তাহারে
করেছ বিসর্জ্জন !

কত আঁধি-রাতে দু'টি আঁখিপাতে
আলেয়ার আলো জ্বালি'
কত-না পথিকে ভুলায়ে বিদিকে
দিলে হাসি' করতালি !

রূপ-আসক্ত কত-না ভক্ত—
নিশীথ-সেবার সাথী,
সহি' অপমান সঁপিয়াছে প্রাণ
না পোহাতে মোহ-রাতি !

বাসবদত্তা রূপপ্রমত্তা,
বাসবদত্তা নারী !
ওগো মণিহার, সূত্র তোমার
ধরিবারে নাহি পারি।

বাসবদত্তা আসবমত্তা,
বাসবদত্তা নারী !
বহে হিমবায়, রাত্রি যে যায়—
তবু তো চিনিতে নারি।

পূর্ব্ব আকাশে অরুণ-আভাসে
ফুটিছে জবার হাস,
একে একে খুলে' পড়ে পদমূলে
তামসী নিশির বাস ;

অচেনা আলোকে পড়েছে কি চোখে
হেন কোনো রূপরাশি,—
যা'র মহিমায় ভুবন ভুলায়,
টলায় মুখের হাসি ?

—যে রূপের পাশে আঁখি মুদে' আসে,
খোলে হৃদয়ের দ্বার,—
মিছে মনে হয় যত পরিচয়,
গত সুখসম্ভার !

বাসবদত্তা প্রমোদমত্তা,
বাসবদত্তা নারী !
এ কি অপরূপ ! হেরি তব রূপ
চিনিয়া চিনিতে নারি !

বাসবদত্তা অপ্রমত্তা !
কবির মিনতি লহ,
স্বরূপ তোমার কহ একবার—
তুমি কি সে-তুমি নহ ?

—কে সে সন্ন্যাসী ঐ বুকে আসি'
মেলিয়া আসন তা'র,
গেরুয়া বরনে ছোপাইল মনে
করুণার অভিসার ?

ফুরায়েছে তব নিতি নব নব
প্রমোদোৎসব-রাতি,
কোথা কালিকার দীপমালিকার
দীপ্তশিখার বাতি ?

রুদ্ধ প্রাসাদে ক্ষুব্ধ বিষাদে
একাকিনী কা'র লাগি'
নয়নের জলে প্রতি পলে পলে
যাপিছ যামিনী জাগি' ?

বাসবদত্তা বিমলসত্ত্বা,
বাসবদত্তা নারী !
কে কবে কোথায় ধরা পড়ে, হায় !
বুঝিয়া বুঝিতে নারি ।

বাসবদত্তা শুদ্ধসত্ত্বা,
বাসবদত্তা নারী !
তমসার পারে লইতে তোমারে
এসেছে কি কাণ্ডারী ?

এল কি বুদ্ধ পরমশুদ্ধ—
নৈরঞ্জনা-তীরে ?
ব্যথিত ক্লান্তে ভীত ও ভ্রান্তে
বক্ষে লইতে ফিরে' !

—গৈরিক-বাস, মুখে মধু-হাস,
সুশান্ত সমাহিত,
চিরব্যথাহারী দুখপথচারী,
করুণামথিত-চিত !

সকলের সাথে দু'টি রাঙা হাতে
ধূলায় পাতি' আসন,
—সেই তথাগত, সে কি সমাগত—
শরণাগতশরণ ?

বাসবদত্তা অমৃতসত্ত্বা!
সত্যে করিয়া সাথী,
সে কমল-পায়ে আপনা বিকায়ে
কাটিল কি দুখ-রাতি ॥

## নিরুপায়

শ্রমিকের ফাটছে পিলে ধনিকের বুটের ঘায়ে,
বণিকের বংশ বাড়ে তেতলা প্রাসাদ-ছায়ে ;
কে খাটে, কেই বা খাটায় ? কে বা কাল খেলায় কাটায়!
যে বোনে গায়ের কাপড়, সে মরে আদুল গায়ে!

বাহবা বিধির বিধান, বাজা ভাই বাজনা বাজা,
ঢেকে দে ভাবনা যত, দুনিয়ার এম্‌নি রাজা!
চোরেরা বাড়ছে খাসা, সাধুরা কোণায় ঠাসা,
রেখে দে ধর্ম্মকথা, নিয়ে আয় কাঁকড়া-ভাজা!

ওরে ভাই—বড্ড ক্ষিদে, কি করি বল্ তো উপায়,
লাগা না ফন্দী-ফিকির, যা' করে' মিলবে দু'পাই!
পশুরাও খাচ্ছে চরে', মানুষে ক্ষিদেয় মরে—
ধনীদের ঘর ভরে' যায় গরিবের শ্রমের রূপায়!

কত আর সহ্য হবে, বেটারা মোটর চড়ে ;
দু'বেলা পোলাও খেয়ে বসে' বেশ আরাম করে।
দেখা হয় পথের ধারে— গুমরে চিনতে নারে,
দু'টাকা চাইতে গেলেই মাথাতে টনক নড়ে।

চুরিটা মন্দ কিসে—সমাজের ফক্কিকারি,
গরিবে রাখতে চেপে বড়দের খবরদারি।
এদিকে পেট জ্বলে' যায়, কি হবে পুঁথির কথায় ?
পরকাল পচুক চুলায়—বাঁচাটাই কেলেঙ্কারি।

যদি বা ধরাই পড়ি, তা'তে আর ভয় কি আছে ?
—ছেলেটা ধুঁকছে জ্বরে, রেখে যাই কা'র বা কাছে।
সে মাগী গর্ভে ধরে' বেঁচেছে পূর্ব্বে মরে',
একা তাই ভাবছি বসে', কি করে' দু'দিক বাঁচে।

জমিটার খাজনা দেবার এসেছে জোর তাগাদা,
মোটে যে হয়নি ফসল, জমিদার বুঝবে না তা।
ভিটে মোর সাত-পুরুষে', তবু নেয় পয়সা ঠুসে'—
কোথাকার কেমন বিধান, বুঝি না তাও তো দাদা।

মাটি তো সঙ্গে করে' আনেনি ধনীর ছেলে,
সে বেটা জন্মে' শুধু কি করে' দখল পেলে ?
চিরদিন লাঙল ধরে' এসেছি আবাদ করে'—
তার আবার পাওনা কিসের, দিব যে চাইতে এলে।

মাটি তো মাটিই বেটি, মুখে তার রা না কাড়ে,
নইলে ছিদাম দুলে কারুকে এম্‌নি ছাড়ে।
থাক্ তোর আইন কানুন, ঘরে যার জুটছে না নুন,
সে দেবে পয়সা গুনে',—কে বা তা চাইতে পারে।

পেটে যে পায় না খেতে, সে দেবে দেনার কড়ি—
কা'কে—যে সোনার খাটে শুয়ে রয় পেট-টা ভরি' ।
অথচ কুপিয়ে মাটি না খেয়ে মোরাই খাটি,—
টাকা তো তৈরি মোদের, তারা পায় কেমন করি' ?

সাধে কি রাগছি রে ভাই—ছেলেটা ক'দিন ধরে'
বাদলে আমন রুয়ে পড়েছে এম্‌নি জ্বরে ।
দেখাব বদ্দি যে ভাই, তারো যে পয়সাটি নাই,
খাওয়াব মিছরী সাবু—তাই বা পাই কি করে' ।

যাক্‌গে,—মোড়ল দাদা, ঠিলি কি খালিই নাকি ।
ছাখো না উপুড় করে'—ছুফোঁটা নাই কি বাকি ?
ভেবো না ছিদাম ছুলে নেশাতে পড়বে ঢুলে',—
নসীবে ঘটবে না তা—তা'তে যে ভালোই থাকি ।

মাগীটা ভালোই গেছে—কি বলো বলাই কাকা ?
ছুনিয়ায় মরাই ভালো, নাই যার পয়সা টাকা ।
—ছেলেটা ধুঁকছে জ্বরে— ছাখো না, মরছি ডরে,
সে মাগী ভাগ্যবতী, পড়েছে চিতায় ঢাকা ।

ভগবান্ ! থাকিস যদি, একবার আয় তো কাছে,
আমি যে মুখ্যু মানুষ—শুনি কি বলার আছে ।
কতদিন লুকিয়ে র'বি ? ছুনিয়ায় পয়সা সবই—
কথাটা বল্ তো মুখে—বুঝে নিই কতক আঁচে ।

মানুষের সাচ্চা ঝুটার যদি না কদর থাকে,
দেহে যার শক্তি আছে, বুঝানোর কাজ কি তাকে ?
অবিচার ভণ্ডামিতে, কেহ নাই দণ্ড দিতে—
যদি হয় এমন ধারা,—কে কাঁকে ছাড়বে কা'কে ।

কি বলিস্ মোড়ল দাদা, ভয়ে কি ভড়কে' গেলি ?
মনে হয়, মাটির মতন দুনিয়ায় পালটে' ফেলি।
উঁচু সব ঢেলায় ধরে' চষে' নিই সমান করে',
পয়সার কোথায় বাসা, দেখি তাই কোদাল ঠেলে'।

রাত ভাই, অনেক হ'লো, ছোঁড়াটা করছে বা কি।
ভালো না লাগছে কিছুই, না-লাগার কসুরটা কি ?
সাবু আর মিছরী কেনা— যদি বা তাও হবে না,
তবে এই দুঃখ সয়ে কেন বা বেঁচেই থাকি ॥

## বিয়োগিনী

গৃহলক্ষ্মী নহ শুধু, তুমি দেবি, ছিলে মোর বাণী ;
তব স্পর্শে প্রাণ পেয়ে আমার এ চিত্তবীণাখানি
মুখরি' উঠিত নিত্য,—জানুক বা না জানুক কেহ ;
অত্যুক্তি বলিয়া এরে বন্ধুজনে করিবে সন্দেহ,
জানি তাহা ; কিন্তু এই অন্তরের তন্ত্রীর বারতা
তুমি ছাড়া কে জানিবে ? কে বুঝিবে এর মর্ম্মকথা।
আজ তুমি ছেড়ে গেছ ; পড়ে' আছে অন্ধকার কোণে
যন্ত্রের কঙ্কালখানা—কে আর কাহার কথা শোনে।
ধূলি-জালে ঢাকে নিত্য, বায়ু আসি' নাড়া দিয়ে যায়,
হা-হা করে' কাঁপে বক্ষ ; আজি হায়, সে ধ্বনি কোথায় ?

সে বীণা তো আবর্জ্জনা, বুকে যা'র নাহি বাজে গান।
দুর্দ্দিনের অন্ধকারে আজি তাই ভাবি, ভগবান।
ফিরাইয়া লহ এই যন্ত্রটারে তব অন্তঃপুরে,
আর কেন এ যন্ত্রণা,—আর কেন রই সৃষ্টি জুড়ে' ॥

২

কাল যে অচেনা ছিল, আজ সেই চেনা ;
দু'দণ্ডের পরে তারো ঠিকানা মিলে না।
—এই তো ধরার ধারা ; ধরা ও অধরা—
দুই নিয়ে খেলাঘরে মিছে ঘর-করা।

বাহির হইতে তুমি এসেছিলে ঘরে
নিতান্ত বুকের কাছে, আগ্রহে আদরে
একান্ত আপন হয়ে ; ভেবেছিনু মনে
এ চেনা হবে না শেষ বুঝি এ জীবনে।
—মুখ তুলে' চেয়ে দেখি,—তুমি গেছ চলে'—
যাবার সময় কোনো কথাটি না বলে'।

মন দিয়ে বুঝি, তবু প্রাণ দিয়ে কাঁদি,—
বৃথাই বালির বাঁধে মর্ম্মতল বাঁধি।
মনে হয়, সবই মিথ্যা—তবু চিত্তজ্বালা
নিত্য ভরে' তোলে কেন চোখের পেয়ালা।

৩

তেমনি প্রচণ্ড গ্রীষ্ম আজো দ্বিপ্রহরে,
কিন্তু কোথা সে চাঞ্চল্য ? সেই ক্ষিপ্র করে
নিরলস ব্যগ্রতায় সেই পাখা-করা ?
কোথায় সে ভাষাহীন শত প্রশ্নভরা
আয়ত করুণকান্ত সেই মুগ্ধ আঁখি ?
এস, এস—নিঃসহায় আমি যে একাকী।

বৈকালে বৈশাখী মেঘে আচ্ছন্ন আকাশ,
হু হু করে' ফেলে বায়ু উতলা নিশ্বাস।

"—ওগো, ওগো, একবার ছাতের উপরে
এস, এস,—দেখ, দেখ,"—সেই স্নিগ্ধস্বরে
কোথা সেই প্রাণস্পর্শী আগ্রহের ডাক ?
ডাক', ডাক',—একা আমি—এল যে বৈশাখ।

ডাক', ডাক',—ডাকে মেঘ, নামে বৃষ্টিধারা,
নিঃসহায়, বড় একা—আমি সর্ব্বহারা।

৪

এই তো আসিনু ফিরে', কিন্তু তুমি কই ?
তবে যে ফিরিল ঘরে—সে।কি আমি নই ?
নহিলে—কোথায় তুমি সরিয়া দাঁড়ালে
আধ-খোলা দুয়ারের আধেক আড়ালে ?
সেই গৃহ, গৃহসজ্জা, ভৃত্য, পরিজন,
পুত্রকন্যা,—সেই সব পূর্ব্বের মতন।
তবে কি সকলি স্বপ্ন বিভ্রান্ত নয়নে ?
তুমি নাই—সেই প্রশ্ন জাগে তাই মনে।

সব সত্য, তুমি মিথ্যা—বুঝিব কি তাই ?
অথবা সে তুমি ছাড়া আর সত্য নাই।
—চিত্তের বিকার একি ?—দেহ কেন টলে ?
জল দাও, পাখা আন'—কোথা গেলে চলে' ?
—বুঝিলাম তুমি নাই, নহিলে নিশ্চয়
এ সময়ে থাকিবে না—এও কভু হয় ?

৫

সেই চিঠি—ভুলে-ভরা সেই চিঠিখানি—
যা' নিয়ে কতই দ্বন্দ্ব, কত টানাটানি
পরস্পরে।।কত লজ্জা, কত অভিমান—
মনে আছে ?—শনিবারে আসার আহ্বান ?

—মনে পড়ে ?—আজ সেই চিঠি হাতে করে'
কতক্ষণ বসে' আছি এক-ই আশা ধরে'—
হেরিব আবার সেই মুখ-ভার-করা,
—চেঁচিয়ে পড়িতে সেই মুখ-চেপে-ধরা।

আজি আর নাই তুমি সে পত্রের পিছে।
প্রত্যেক ছত্রটি তাই চীৎকারি' মরিছে
নিঃশব্দ শোকার্ত্ত কণ্ঠে প্রত্যেক অক্ষরে,
কালো-কালো চক্ষে তা'র যেন অশ্রু ঝরে।
আজি মানিলাম হারি,—চাহ এইবার,
এখনি ফিরায়ে দিব—সে পত্র তোমার।

৬

এত কি সংসার-কাজে ব্যস্ত নিরন্তর।
একদণ্ড বসিবার নাহি অবসর
সারাদিনে ? এর ভার—আর তা'র ভার,
ছোট বড়—সবই তব—আশ্চর্য্য ব্যাপার।
আমি কি তোমার তবে এ সংসার ছাড়া ?
তবে যে বিদ্রূপ করে' বলে সারা পাড়া
তুমি মোর অনিমেষ নয়নের তারা—
নিত্য যে-বা দেয় মোরে অক্লান্ত পাহারা।

জিজ্ঞাসিলে মৃদু হাসি' মুখপানে চেয়ে
কহ শুধু দুটি কথা—"এ সংসার ছেয়ে
তুমিই তো ঘরে-পরে আছ সর্ব্বঠাঁই,
তোমারে সবাতে তাই লভি সর্ব্বদাই
—তাই নাকি ?—তাই বুঝি ছাড়িয়া আমারে—
সেথাও পেয়েছ মোরে সেই পরপারে।

৭

যে ফুল বাসিতে ভালো, সেই চাঁপা ফুল
হাতে নিয়ে বসে' আছি স্বপ্নসমাকুল
আজি এই জ্যোৎস্নারাত্রে দেবের দুয়ারে।
চন্দ্রালোকে স্নাত বিশ্ব। লাবণ্য-জুয়ারে
ভেসে যায় দশদিক্। কোথা নাই কেহ।
ঝিল্লিস্বরে ঝিন্‌ঝিম করে' আসে দেহ।

—মনে হ'ল, তুমি যেন সন্তর্পণে আসি'
নতনেত্রে ফুলটিরে নিলে ভালবাসি'
হাত হ'তে। তার পরে, অভ্যস্ত ধরনে
চক্ষু মুদি' অর্পিলে তা শিবের চরণে।

শূন্যে মিলাইল মূর্ত্তি, দেখিলাম চেয়ে;
ফুলের সৌরভমাত্র আসে জ্যোৎস্না বেয়ে
রূপ হ'তে অরূপের মন্দিরের তলে—
নোয়াইনু ক্লান্ত শির নয়নের জলে।

ঐ তো তোমারি গাছে ফুটেছে সে ফুল,
যে ফুলের লাগি' তুমি অশান্ত আকুল
আগ্রহে খুঁজিতে ফিরে' প্রতিদিন প্রাতে;
ফুটেছে তা' কালকারই অন্ধকার রাতে,
তুমি চলে' গেলে পরে। তোমারি সেবায়
যে ফুল ফুটিল—আজি কাহারে সে চায়?

সহসা তাহার পানে মেলিতে এ চোখ
অন্যমনে হেরিলাম, নির্ম্মল আলোক
তব দু'টি নয়নের নবরূপে সাজে
অপরাজিতার সেই পর্ণদলমাঝে।

—সে চোখ চাহিছে কা'রে—মোরে না তোমারে,
এ পারে, না ধরণীর সেই পরপারে ?
সে আলো নিবায়ে যাবে—মুদিবে সে আঁখি,
মোর চোখে এ আলোর কতক্ষণ বাকি ?

চাহি না জ্যোছনামত্ত ফাল্গুনের পূর্ণিমা-শর্ব্বরী,
পুষ্পগন্ধে উচ্ছ্বসিত দক্ষিণের সুমন্দ পবন ;
আমি চাই শুচিশুভ্র শরতের পুণ্য কোজাগরী,
লক্ষ্মীর চরণপ্রান্তে যেদিন উৎসর্গ করি' মন
জাগরণে কাটে নিশি, প্রসন্ন আকাশপানে চাহি',—
লহ লহ লহ বলি' যে দিন পরান উঠে গাহি'।

—সে গান শুনেছ কানে—সর্ব্বস্ব আমার,
তাই লয়ে ভাঙিয়াছ সর্ব্ব অহঙ্কার।
তা'তেও নাহিক দুঃখ—তোমারি যা' দান
সব ফিরাইয়ে লয়ে রেখেছ সম্মান।
বিশ্বজিৎ দানযজ্ঞে দাতার প্রার্থনা
হে লক্ষ্মি, তোমার পায়ে পূর্ণ আরাধনা ;—
কিন্তু সেই সঙ্গে দেবি, আমারেও লহ,
এ জীবনভার তুমি জান' ত অবহ।

১০

আমার দুয়ার ছেড়ে, খুঁজে' নিলে হরির দুয়ার।
—সেই ভালো, সেই ঠিক ; জীবনের ক্ষণিক জুয়ার
ক'দিন রাখিবে ধরে' ? সেই পঙ্ক, সেই তো শৈবাল-
ভরা এই শীর্ণ নদী। সেথা যে অমৃত-পারাবার।

ঐটুকু ছিলে তুমি, সহসা হইলে এত বড় !
তোমারি মাঝারে দেখি সারা সৃষ্টি হইয়াছে জড়ো—
তিলে-তিলে পলে-পলে সঙ্গোপনে মনের নয়নে !
যা-কিছু দেখি এ চোখে—বারবার শুধু পড়ে মনে
সে তব সুন্দর মূর্ত্তি—সেই শান্ত, সেই সুসংযত
দীর্ঘপক্ষ্মচ্ছায়াতলে আয়ত নয়ন অবনত !

—এই রাত্রি-অন্ধকারে, নিরালায় এ পরমক্ষণে
একবার কথা কও—কও কথা একান্ত গোপনে।
যে দ্বারে গিয়াছ চলি', একবার খুলি' সেই দ্বার
হরির দোহাই, আজি একবার—ডাক' একবার ॥

সমাপ্ত